তারা কি লক্ষ্য করে না কোরানের প্রতি?
এটা যদি আল্লাহ ব্যতীত অপর কারও পক্ষ থেকে হত,
তবে এতে অবশ্যই বহু বৈপরীত্য দেখতে পেত; (৪:৮২)



# কোরানে বৈপরীত্য

নরসুন্দর মানুষ

ধর্মকারী
dhormockery
নিবেদিত

নরসুন্দর মানুষ



নির্মিত

# কোরানে বৈপরীত্য

নরসুন্দর মানুষ

**প্রথম সংস্করণ: নভেম্বর, ২০১৬**

**স্বত্ত্ব**

নরসুন্দর মানুষ



**ধর্মকারী ইবুক**




***প্রকাশক***

**ধর্মকারী**

ঢাকা,
বাংলাদেশ।

**প্রচ্ছদ**

নরসুন্দর মানুষ

**ইবুক তৈরি**

নরসুন্দর মানুষ

মূল্য: ইবুকটি বিনামূল্যে বন্টন করা যাবে।

---

**Korane Boiporitto, by NoroSundor Manush**

First Edition: November 2016

**Published by: Dhormockery eBook**

Dhaka, Bangladesh.

**eBook by: NoroSundor Manush**

# সূচিপত্র

{সূচিপত্র ইন্টারঅ্যাকটিভ লিংক যুক্ত; **পর্ব নম্বর** লেখায় মাউস পয়েন্টার দিয়ে সরাসরি পর্ব-পৃষ্ঠায় চলে যাওয়া যাবে, সেই সাথে পর্ব-পৃষ্ঠার টাইটেলে মাউস পয়েন্টার দিয়ে সরাসরি সূচিপত্রে আসা যাবে}


সূচনা: বৈপরীত্য .৬

DIY: (নিজে করি) .৮

অধ্যায় ১: সূরা (০২) বাকারা .৯

অধ্যায় ২: সূরা (০৩) আল ইমরান .২০

অধ্যায় ৩: সূরা (০৪) আন নিসা .২৪

অধ্যায় ৪: সূরা (০৫) আল মায়িদাহ .৩৬

অধ্যায় ৫: সূরা (০৬) আল আনআম .৪০

অধ্যায় ৬: সূরা (০৭) আল আরাফ .৪৭

অধ্যায় ৭: সূরা (০৮) আল আনফাল .৪৯

অধ্যায় ৮: সূরা (০৯) আত তাওবাহ্ .৫৩

অধ্যায় ৯: সূরা (১০) ইউনুস .৫৭

অধ্যায় ১০: সূরা (১১) হুদ .৬১

অধ্যায় ১১: সূরা (১৩) আর রা'দ .৬৩

অধ্যায় ১২: সূরা (১৪) ইব্রাহীম .৬৪

অধ্যায় ১৩: সূরা (১৫) আল হিজর .৬৫

অধ্যায় ১৪: সূরা (১৬) আন নাহল .৬৭

অধ্যায় ১৫: সূরা (১৭) বনী-ইসরাঈল .৭০

অধ্যায় ১৬: সূরা (১৮) আল কাহফ .৭২

অধ্যায় ১৭: সূরা (১৯) মারইয়াম .৭৩

অধ্যায় ১৮: সূরা (২০) ত্বোয়া-হা .৭৫

অধ্যায় ১৯: সূরা (২১) আল আম্বিয়া .৭৭

অধ্যায় ২০: সূরা (২২) আল হাজ্জ .৭৮

অধ্যায় ২১: সূরা (২৩) আল মু'মিনূন .৮০

অধ্যায় ২২: সূরা (২৪) আন নূর .৮১

অধ্যায় ২৩: সূরা (২৫) আল ফুরকান .৮৫

অধ্যায় ২৪: সূরা (২৬) আশ শুআরা .৮৬

অধ্যায় ২৫: সূরা (২৭) আন নমল .৮৭

অধ্যায় ২৬: সূরা (২৮) আল কাসাস .৮৮

অধ্যায় ২৭: সূরা (২৯) আল আনকাবূত .৮৯

অধ্যায় ২৮: সূরা (৩০) আর রুম .৯০

অধ্যায় ২৯: সূরা (৩১) লোকমান .৯১

অধ্যায় ৩০: সূরা (৩২) আস সেজদাহ্ .৯২

অধ্যায় ৩১: সূরা (৩৩) আল আহযাব .৯৩

অধ্যায় ৩২: সূরা (৩৪) সাবা .৯৫

অধ্যায় ৩৩: সূরা (৩৫) ফাতির .৯৬

অধ্যায় ৩৪: সূরা (৩৬) ইয়াসীন .৯৭

অধ্যায় ৩৫: সূরা (৩৭) আস ছাফফাত .৯৮

অধ্যায় ৩৬: সূরা (৩৮) ছোয়াদ .৯৯

অধ্যায় ৩৭: সূরা (৩৯) আয্-যুমার .১০০

অধ্যায় ৩৮: সূরা (৪০) আল মু'মিন .১০৪

অধ্যায় ৩৯: সূরা (৪১) হা-মীম সেজদাহ্ .১০৬
অধ্যায় ৪০: সূরা (৪২) আশ্-শূরা .১০৭
অধ্যায় ৪১: সূরা (৪৩) আয্-যুখরুফ .১১১
অধ্যায় ৪২: সূরা (৪৪) আদ-দোখান .১১২
অধ্যায় ৪৩: সূরা (৪৫) আল জাসিয়াহ .১১৩
অধ্যায় ৪৪: সূরা (৪৬) আল আহক্কাফ .১১৪
অধ্যায় ৪৫: সূরা (৪৭) মুহাম্মদ .১১৬
অধ্যায় ৪৬: সূরা (৫০) ক্বাফ .১১৭
অধ্যায় ৪৭: সূরা (৫১) আয-যারিয়াত .১১৮
অধ্যায় ৪৮: সূরা (৫২) আত্ব তূর .১১৯
অধ্যায় ৪৯: সূরা (৫৩) আন-নাজম .১২১
অধ্যায় ৫০: সূরা (৫৪) আল ক্বামার .১২২
অধ্যায় ৫১: সূরা (৫৬) আল ওয়াক্বিয়াহ্ .১২৩
অধ্যায় ৫২: সূরা (৫৮) আল মুজাদালাহ্ .১২৪
অধ্যায় ৫৩: সূরা (৬৮) আল ক্বলম .১২৫
অধ্যায় ৫৪: সূরা (৭০) আল মাআরিজ .১২৬
অধ্যায় ৫৫: সূরা (৭৩) আল মুয্যাম্মিল .১২৭
অধ্যায় ৫৬: সূরা (৭৪) আল মুদ্দাসসির .১২৯
অধ্যায় ৫৭: সূরা (৭৫) আল ক্বিয়ামাহ্ .১৩০
অধ্যায় ৫৮: সূরা (৭৬) আদ দাহর .১৩১
অধ্যায় ৫৯: সূরা (৮০) আবাসা .১৩৩
অধ্যায় ৬০: সূরা (৮১) আত তাকভীর .১৩৪
অধ্যায় ৬১: সূরা (৮৬) আত তারিক্ .১৩৫
অধ্যায় ৬২: সূরা (৮৮) আল গাশিয়াহ্ .১৩৬
অধ্যায় ৬৩: সূরা (৯৫) আত ত্বীন .১৩৭
অধ্যায় ৬৪: সূরা (১০৩) আল আছর .১৩৮
অধ্যায় ৬৫: সূরা (১০৯) আল কাফিরুন .১৩৯
অধ্যায় ৬৬: আপনার বৈপরীত্য! .১৪০
শেষপৃষ্ঠা: .১৪১

# সূচনা: বৈপরীত্য

যদি আপনি মনুষ্য প্রজাতির একজন হন, তবে জেনে রাখুন, আমি আপনার থেকে কোনো না কোনো দিক দিয়ে আলাদা, মানে আমরা দু'জন পরস্পর বিপরীত; প্রকৃতিগত ভাবে বৈপরীত্য লালন করে মানুষ এবং এটা স্বাভাবিক। কোরান দাবি করে, সে বিপরীত তথ্য ধারণ করে না, কারণ সে এক এবং অদ্বিতীয় সৃষ্টিকর্তা (!) কর্তৃক প্রেরীত এবং তাতে কোনো বৈপরীত্য নেই! *(সূরা ৪, আয়াত ৮২)।*

কোরান গবেষকরা জানেন, কোরানে শতাধিক গাণিতিক, বৈজ্ঞানিক, তথ্যগত বৈপরীত্য আছে; কিন্তু, যেখানে অন্ধ বিশ্বাসের মহাপ্লাবনে হিমালয় পর্যন্ত ডুবে যায়, সেখানে মুমিনীয় মস্তিস্ক ডুবে যাওয়া কঠিন কিছু নয়। নিরপেক্ষতার স্বার্থে তাই আমি গাণিতিক ও বৈজ্ঞানিক বৈপরীত্য নিয়ে এই সংকলন সাজানোর চেষ্টা করিনি।

কোরান সংকলনের পর থেকেই 'সাহাবী', 'তাবেঈন' এবং 'তাবে-তাবেঈন'-দের মধ্যে কোরানের কিছু কিছু আয়াতে চরম বৈপরীত্য চোখে পড়তে থাকে; প্রচণ্ড ধর্মভীরু কোরান ব্যাখ্যাকারীগণ 'তাফসীর' এবং 'শানে-নুযুল' গ্রন্থে প্রায় **তিন শতাধিক বৈপরীত্য** লিপিবদ্ধ করেন। ছিদ্রযুক্ত পাত্রে পানি জমা রাখা যায় না জেনেও এসব বৈপরীত্য উপেক্ষা করে এসবের নতুন নাম রাখা হয় ***নাসিখ এবং মানসুখ আয়াত (An-Nasikh-wal-Mansukh)-কোনো একটি আয়াত দ্বারা অন্য একটি আয়াতকে বাতিল ঘোষণা করা; যে আয়াতটি বাতিল হচ্ছে, তাকে বলা হয় 'মানসুখ' আয়াত; আর যে আয়াতটি দ্বারা বাতিল হচ্ছে, তাকে বলা হচ্ছে 'নাসিখ' আয়াত।***

ভেবে দেখুন, কোরান এমন একজন সৃষ্টিকর্তা (!) কর্তৃক বিশেষ যত্নে প্রেরীত, যেখানে শত-শত বাতিল আয়াত বিদ্যমান! তাও আবার একে অন্যের বিপরীত। তার পরেও বুক ফুলিয়ে বলতে শোনা যায়, ***"ইহা ঐ গ্রন্থ, যার মধ্যে কোন সন্দেহ-সংশয়ের অবকাশ নেই"***(সূরা ২, আয়াত ২)।

এই ইবুকটি তৈরিতে আমি কোরানের একাধিক অনুবাদ, 'তাফসীর', এবং 'শানে-নুযুল' গ্রন্থের সহায়তা নিয়েছি, এই সংকলনের সকল **বৈপরীত্য**-এর আবিষ্কারক প্রবলভাবে ধর্মভীরু কোরানের তাফসীর সংকলকগণ; বিশেষত: ***'তাফসীর ইবনে আব্বাস', 'তাফসীর ইবনে কাসীর'*** ও ***'তাফসীর জালালাইন'*** এর বাংলা অনুবাদ এবং কোরানের প্রথম পূর্ণাঙ্গ শানে-নুযুল গ্রন্থ *'Asbab al-Nuzul'* এর ইংরেজী সংস্করণ আমাকে সবচেয়ে বেশি সহযোগিতা করেছে।

কোনো কোনো **বৈপরীত্য** বুঝতে ইসলাম ধর্মের রূপরেখা সম্পর্কে সঠিক ধারণা থাকার প্রয়োজনীয়তা দেখা দিতে পারে, আবার আপাত দৃষ্টিতে কোনো কোনো বৈপরীত্য তার আসল রূপ নিয়ে ধরা না-ও দিতে পারে; সেক্ষেত্রে আপনার ওই আয়াতের সামনে-পিছনের আয়াত পড়ার প্রয়োজনীয়তা দেখা দিতে পারে, এমনকি তার জন্য তাফসীর গ্রন্থ পর্যন্ত যাবার প্রয়োজন হতে পারে। সবকিছুই আপনার চিন্তার দক্ষতার পরিচয় নেবে বারবার!

এই সংকলনে প্রতিটি **বৈপরীত্য** ব্যাখ্যাসহ বুঝিয়ে দেওয়া সম্ভব ছিলো, তবে তাতে এটি পাঠ করে শেষ করার যোগ্যতা হারিয়ে ফেলত; আর বাংলা ভাষায় কোরানে বৈপরীত্য নিয়ে চিন্তাশীল মানুষের জন্য একটি রেফারেন্স সংকলন করার ইচ্ছাই এই ইবুকটি করার মূল কারণ, তাই চিন্তাশীল মানুষকে চিন্তার খোরাক দেবার জন্যই ব্যাখ্যা অংশ সংযুক্ত করা হয়নি!

ইবুকটি যদি কোরানকে মুক্ত চোখে দেখার একটি রাস্তার সন্ধান আপনাকে দিতে পারে, তবেই আমার পরিশ্রম তার যোগ্য পারিশ্রমিক পেয়ে যাবে,

তা আপনার আর আমার মাঝে যতই **বৈপরীত্য** থাকুক!

ধন্যবাদ

**নরসুন্দর মানুষ**

নভেম্বর, ২০১৬

# Do It Yourself: (নিজে করি)

**DIY ১:**

**সূরা বাকারা (২), আয়াত ৬২** হাইলাইট করা আয়াত-এর সাথে, হাইলাইট করা আয়াত **সূরা আল ইমরান (৩), আয়াত ৮৫**-এর বক্তব্যের **বৈপরীত্য** খুঁজে বের করতে হবে।

**DIY ২:**

আপনাকে খুঁজে বের করতে হবে কোরানের এমন একটি আয়াত, যা একাই প্রায় শতাধিক কোরানের আয়াতকে বাতিল করে দিয়েছে!

**DIY ৩:**

আপনাকে খুঁজে বের করতে হবে কোরানের মোট কয়টি সূরা **বৈপরীত্য** আয়াত সম্পন্ন।

**DIY ৪:**

একটি আয়াতের তাফসীর ও শানে-নূযুল না দেখলে কিছুতেই তার **বৈপরীত্য** প্রকাশ পাবে না, কোনটি সেটি?

**DIY ৫:**

এই ইবুকটি শেষ করার পর এবং ওপরের প্রশ্নগুলোর উত্তর দেবার পরেও যদি আপনি প্রমাণ করতে পারেন, কোরানে **বৈপরীত্য**জনিত বাতিল আয়াত নেই,

এবং কোরানে **বৈপরীত্য** নেই;

তবে আপনার মোবাইল বিকাশ নাম্বার সহ বিস্তারিত লিখে মেইল করুন, আমি আপনাকে দেবো ১০,০০০/-(দশ হাজার) টাকার পুরস্কার!

**চলুন শুরু করি**

# অধ্যায়-০১: সূরা বাকারা (২) (গাভী)

## বৈপরীত্য: ০১

**সূরা বাকারা (২), আয়াত ৬২**

নিশ্চয় যারা ঈমান এনেছে, যারা ইয়াহূদী হয়েছে এবং খৃষ্টান ও সাবিঈন- যারাই আল্লাহ ও শেষ দিবসে বিশ্বাস করে ও সৎকাজ করে, তাদের জন্য পুরস্কার তাদের প্রতিপালকের নিকট আছে, তাদের কোন ভয় নেই এবং তারা দুঃখিত হবে না।

**সূরা আল ইমরান (৩), আয়াত ৮৫**

যে লোক ইসলাম ছাড়া অন্য কোন ধর্ম তালাশ করে, কস্মিণকালেও তা গ্রহণ করা হবে না এবং আখেরাতে সে ক্ষতি গ্রস্ত।

## বৈপরীত্য: ০২

**সূরা বাকারা (২), আয়াত ৮৩**

আর লোকদের সাথে ভালোভাবে কথা বলবে,

**সূরা আত তওবা (৯), আয়াত ৫**

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ০৩

**সূরা বাকারা (২), আয়াত ১০৯**

কিতাবীদের অনেকে তাদের প্রতি সত্য প্রকাশিত হওয়ার পর তারা তাদের অন্তর্হিত বিদ্বেষ বশতঃ তোমাদেরকে বিশ্বাস স্থাপনের পরে অবিশ্বাসী করতে ইচ্ছা করে; কিন্তু

যে পর্যন্ত আল্লাহ স্বয়ং আদেশ আনয়ন না করেন সে পর্যন্ত তোমরা ক্ষমা কর ও উপেক্ষা করতে থাক;

**সূরা আত তওবা (৯), আয়াত ২৯**

তোমরা যুদ্ধ কর আহলে-কিতাবের ঐ লোকদের সাথে, যারা আল্লাহ ও রোজ হাশরে ঈমান রাখে না, আল্লাহ ও তাঁর রসূল যা হারাম করে দিয়েছেন তা হারাম করে না এবং গ্রহণ করে না সত্য ধর্ম, যতক্ষণ না করজোড়ে তারা জিযিয়া প্রদান করে।

## বৈপরীত্য: ০৪

**সূরা বাকারা (২), আয়াত ১১৫**

পূর্ব ও পশ্চিম আল্লারই। অতএব, তোমরা যেদিকেই মুখ ফেরাও, সেদিকেই আল্লাহ বিরাজমান। নিশ্চয় আল্লাহ সর্বব্যাপী, সর্বজ্ঞ।

**সূরা বাকারা (২), আয়াত ১৪৪**

সুতরাং তোমার চেহারা মাসজিদুল হারামের দিকে ফিরাও এবং তোমরা যেখানেই থাক, তার দিকেই তোমাদের চেহারা ফিরাও।

## বৈপরীত্য: ০৫

**সূরা বাকারা (২), আয়াত ১৩৯**

আর আমাদের কাজ আমাদের হবে, ও তোমাদের কাজ তোমাদের হবে।

**সূরা আত তওবা (৯), আয়াত ৫**

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ০৬

**সূরা বাকারা (২), আয়াত ১৫৮**

নিশ্চয়ই ‘সাফা’ ও ‘মারওয়া’ আল্লাহর নিদর্শনসমূহের অন্তর্গত। অতএব যে ব্যক্তি এই গৃহে ‘হাজ্জ’ অথবা ‘উমরাহ’ পালন’ করে তার জন্য এতদুভয়ের প্রদক্ষিণ করা দোষণীয় নয়,

**সূরা বাকারা (২), আয়াত ১৩০**

আর যে ইব্রাহীমের ধর্মমত থেকে অপসৃত হয় সে ছাড়া আর কে নিজেকে নির্বোধ বানায়?

## বৈপরীত্য: ০৭

**সূরা বাকারা (২), আয়াত ১৫৯**

নিশ্চয় যারা গোপন করে, আমি যেসব বিস্তারিত তথ্য এবং হেদায়েতের কথা নাযিল করেছি মানুষের জন্য কিতাবের মধ্যে বিস্তারিত বর্ণনা করার পরও; সে সমস্ত লোকের প্রতিই আল্লাহর অভিসম্পাত এবং অন্যান্য অভিসম্পাতকারীগণের ও।

**সূরা বাকারা (২), আয়াত ১৬০**

তবে যারা তওবা করে এবং বর্ণিত তথ্যাদির সংশোধন করে মানুষের কাছে তা বর্ণনা করে দেয়, সে সমস্ত লোকের তওবা আমি কবুল করি এবং আমি তওবা কবুলকারী পরম দয়ালু।

## বৈপরীত্য: ০৮

**সূরা বাকারা (২), আয়াত ১৭৩**

তিনি তোমাদের উপর হারাম করেছেন, মৃত জীব, রক্ত, শুকর মাংস এবং সেসব জীব-জন্তু যা আল্লাহ ব্যাতীত অপর কারো নামে উৎসর্গ করা হয়।

### সূরা বাকারা (২), আয়াত ১৭৩

অবশ্য যে লোক অনন্যোপায় হয়ে পড়ে এবং নাফরমানী ও সীমালঙ্ঘনকারী না হয়, তার জন্য কোন পাপ নেই।

## বৈপরীত্য: ০৯

### সূরা বাকারা (২), আয়াত ১৭৮

হে ঈমানদারগন! তোমাদের প্রতি নিহতদের ব্যাপারে কেসাস গ্রহণ করা বিধিবদ্ধ করা হয়েছে। স্বাধীন ব্যক্তি স্বাধীন ব্যক্তির বদলায়, দাস দাসের বদলায় এবং নারী নারীর বদলায়।

### সূরা বনী-ইসরাঈল (১৭), আয়াত ৩৩

যথাযথ কারণ ছাড়া আল্লাহ যাকে হত্যা করা নিষিদ্ধ করেছেন তাকে হত্যা করো না। কাউকে অন্যায়ভাবে হত্যা করা হলে আমি তার উত্তরাধিকারীকে অধিকার দিয়েছি (কিসাস দাবী করার বা ক্ষমা করে দেয়ার) কাজেই সে যেন হত্যার ব্যাপারে সীমালঙ্ঘন না করে, কারণ তাকে তো সাহায্য করা হয়েছে (আইন-বিধান দিয়ে)।

## বৈপরীত্য: ১০

### সূরা বাকারা (২), আয়াত ১৮০

যখন তোমাদের কারও মৃত্যু নিকটবর্তী বলে মনে হয়, তখন সে যদি ধন সম্পত্তি রেখে যায় তাহলে মাতা-পিতা ও আত্মীয়-স্বজনের জন্য বৈধভাবে অসীয়াত করা তোমাদের জন্য বিধিবদ্ধ হল, ধর্ম-ভীরুদের এটা অবশ্য করণীয়।

### সূরা আন নিসা (৪), আয়াত ১১

আল্লাহ তোমাদেরকে তোমাদের সন্তানদের সম্পর্কে আদেশ করেনঃ একজন পুরুষের অংশ দু'জন নারীর অংশের সমান। অতঃপর যদি শুধু নারীই হয় দু' এর অধিক, তবে তাদের জন্যে ঐ মালের তিন ভাগের দুই ভাগ যা ত্যাগ করে মরে এবং যদি একজনই

হয়, তবে তার জন্যে অর্ধেক। মৃতের পিতা-মাতার মধ্য থেকে প্রত্যেকের জন্যে ত্যাজ্য সম্পত্তির ছয় ভাগের এক ভাগ, যদি মৃতের পুত্র থাকে। যদি পুত্র না থাকে এবং পিতা-মাতাই ওয়ারিস হয়, তবে মাতা পাবে তিন ভাগের এক ভাগ। অতঃপর যদি মৃতের কয়েকজন ভাই থাকে, তবে তার মাতা পাবে ছয় ভাগের এক ভাগ ওছিয়্যতের পর, যা করে মরেছে কিংবা ঋণ পরিশোধের পর। তোমাদের পিতা ও পুত্রের মধ্যে কে তোমাদের জন্যে অধিক উপকারী তোমরা জান না। এটা আল্লাহ কতৃক নির্ধারিত অংশ নিশ্চয় আল্লাহ সর্বজ্ঞ, রহস্যবিদ।

## বৈপরীত্য: ১১

### সূরা বাকারা (২), আয়াত ১৮৩

হে বিশ্বাস স্থাপনকারীগণ! তোমাদের পূর্ববর্তী লোকদের ন্যায় তোমাদের উপরও সিয়ামকে অপরিহার্য কর্তব্য রূপে নির্ধারণ করা হল যেন তোমরা সংযমশীল হতে পারো।

### সূরা বাকারা (২), আয়াত ১৮৭

রোযার রাতে তোমাদের স্ত্রীদের সাথে সহবাস করা তোমাদের জন্য হালাল করা হয়েছে। তারা তোমাদের পরিচ্ছদ এবং তোমরা তাদের পরিচ্ছদ। আল্লাহ অবগত রয়েছেন যে, তোমরা আত্নপ্রতারণা করছিলে, সুতরাং তিনি তোমাদেরকে ক্ষমা করেছেন এবং তোমাদের অব্যাহতি দিয়েছেন। অতঃপর তোমরা নিজেদের স্ত্রীদের সাথে সহবাস কর এবং যা কিছু তোমাদের জন্য আল্লাহ দান করেছেন, তা আহরন কর। আর পানাহার কর যতক্ষণ না কাল রেখা থেকে ভোরের শুভ্র রেখা পরিষ্কার দেখা যায়।

## বৈপরীত্য: ১২

### সূরা বাকারা (২), আয়াত ১৮৪

আর এটি যাদের জন্য অত্যন্ত কষ্ট দায়ক হয়, তারা এর পরিবর্তে একজন মিসকীনকে খাদ্যদান করবে।

**সূরা বাকারা (২), আয়াত ১৮৫**

অতএব তোমাদের মধ্যে যে ব্যক্তি সেই মাসে (নিজ আবাসে) উপস্থিত থাকে সে যেন সিয়াম পালন করে

## বৈপরীত্য: ১৩

**সূরা বাকারা (২), আয়াত ১৯০**

এবং যারা তোমাদের সাথে যুদ্ধ করে, তোমরাও তাদের সাথে আল্লাহর পথে যুদ্ধ কর এবং সীমা অতিক্রম করনা; নিশ্চয়ই আল্লাহ সীমা লংঘনকারীদেরকে ভালবাসেননা।

**সূরা আত তওবা (৯), আয়াত ৩৬**

মুশরিকদের বিরুদ্ধে সর্বাত্মকভাবে যুদ্ধ কর, যেমন তারা তোমাদের বিরুদ্ধে সর্বাত্মকভাবে যুদ্ধ করে।

## বৈপরীত্য: ১৪

**সূরা বাকারা (২), আয়াত ১৯১**

তোমরা মাসজিদে হারামের নিকট তাদের সাথে যুদ্ধ করো না,

**সূরা বাকারা (২), আয়াত ১৯১**

কিন্তু যদি তারা তোমাদের সাথে যুদ্ধ করে, তবে তোমরাও তাদের হত্যা কর,

## বৈপরীত্য: ১৫

**সূরা বাকারা (২), আয়াত ১৯২**

অতঃপর যদি তারা বিরত হয়, তবে আল্লাহ ক্ষমাশীল, বড়ই দয়ালু।

**সূরা আত তওবা (৯), আয়াত ৫**

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ১৬

### সূরা বাকারা (২), আয়াত ১৯৬

কুরবানীর জন্তুগুলি স্বস্থানে না পৌঁছা পর্যন্ত তোমাদের মস্তক মুন্ডন করনা।

### সূরা বাকারা (২), আয়াত ১৯৬

কিন্তু কেহ যদি তোমাদের মধ্যে পীড়িত হয়, অথবা তার মস্তিস্ক যন্ত্রনাগ্রস্ত হয় তাহলে সে সিয়াম কিংবা সাদাকাহ অথবা কুরবানী দ্বারা ওর বিনিময় করবে,

## বৈপরীত্য: ১৭

### সূরা বাকারা (২), আয়াত ২১৫

তারা তোমাকে জিজ্ঞেস করছে, তারা কিরূপে ব্যয় করবে? তুমি বলঃ তোমরা ধন সম্পত্তি হতে যা ব্যয় করবে তা মাতা-পিতার, আত্মীয়-স্বজনের, পিতৃহীনদের, দরিদ্রদের ও পথিকবৃন্দের জন্য কর;

### সূরা আত তওবা (৯), আয়াত ৬০

দান হল কেবল ফকির, মিসকীন, যাকাত আদায় কারী ও যাদের চিত্ত আকর্ষণ প্রয়োজন তাদের হক এবং তা দাস-মুক্তির জন্যে, ঋণ-গ্রস্তদের জন্য, আল্লাহর পথে জেহাদকারীদের জন্যে এবং মুসাফিরদের জন্যে, এই হল আল্লাহর নির্ধারিত বিধান।

## বৈপরীত্য: ১৮

### সূরা বাকারা (২), আয়াত ২১৭

তারা তোমাকে নিষিদ্ধ মাসে যুদ্ধ করা সম্বন্ধে জিজ্ঞেস করছে।

### সূরা আত তওবা (৯), আয়াত ৫

যেখানে পাবে তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর,

## বৈপরীত্য: ১৯

### সূরা বাকারা (২), আয়াত ২১৯

তোমাকে লোকে মদ ও জুয়া সম্পর্কে জিজ্ঞেস করছে।

### সূরা আন নাহল (১৬), আয়াত ৬৭

আর খেজুর ও আঙ্গুর ফল থেকে তোমরা মদ ও উত্তম খাদ্য প্রস্তুত কর,

### সূরা বাকারা (২), আয়াত ২১৯

এ দু'টোয় রয়েছে বড় পাপ ও মানুষের জন্য উপকার। আর তার পাপ তার উপকারিতার চেয়ে অধিক বড়।

### সূরা আন নিসা (৪), আয়াত ৪৩

হে ঈমাণদারগণ! তোমরা যখন নেশাগ্রস্ত থাক, তখন নামাযের ধারে-কাছেও যেওনা, যতক্ষণ না বুঝতে সক্ষম হও যা কিছু তোমরা বলছ,

### সূরা আল মায়িদাহ (৫), আয়াত ৯০

হে বিশ্বাসীগণ! মদ, জুয়া আর মূর্তী ও ভাগ্য নির্ধারক তীর ঘৃণিত শয়তানী কাজ, তোমরা তা বর্জন কর, যাতে তোমরা সাফল্যমন্ডিত হতে পার।

### সূরা আল মায়িদাহ (৫), আয়াত ৯১

মদ আর জুয়ার মাধ্যমে শয়তান তো চায় তোমাদের মাঝে শত্রুতা আর বিদ্বেষ সৃষ্টি করতে, আল্লাহর স্মরণ আর নামায থেকে তোমাদেরকে বাধা দিতে। কাজেই তোমরা কি এসব থেকে বিরত থাকবে?

## বৈপরীত্য: ২০

**সূরা বাকারা (২), আয়াত ২১৯**

আর তারা তোমাকে জিজ্ঞাসা করে, তারা কী ব্যয় করবে।

**সূরা আত তওবা (৯), আয়াত ১০৩**

তুমি তাদের ধন-সম্পদ হতে সাদাকাহ গ্রহণ কর, যদ্বারা তুমি তাদেরকে পবিত্র করে দিবে,

## বৈপরীত্য: ২১

**সূরা বাকারা (২), আয়াত ২২১**

আর তোমরা মুশরিক নারীদের বিয়ে করো না, যতক্ষণ না তারা ঈমান আনে

**সূরা আল মায়িদাহ (৫), আয়াত ৫**

তোমাদের জন্যে হালাল সতী-সাধ্বী মুসলমান নারী এবং তাদের সতী-সাধ্বী নারী, যাদেরকে কিতাব দেয়া হয়েছে তোমাদের পূর্বে,

## বৈপরীত্য: ২২

**সূরা বাকারা (২), আয়াত ২২৮**

আর তালাকপ্রাপ্তা নারীরা নিজেদের প্রতীক্ষায় রাখবে তিন ঋতুকাল। আর তাদের জন্য বৈধ হবে না লুকিয়ে রাখা যা আল্লাহ্ তাদের গর্ভে সৃষ্টি করেছেন, যদি তারা আল্লাহ্তে ও শেষ দিনে ঈমান আনে। আর তাদের স্বামীদের অধিকতর হক্ আছে তাদের ইতিমধ্যে ফিরিয়ে নেবার,

**সূরা বাকারা (২), আয়াত ২২৯,**

তালাক দুই দফা, অতঃপর হয় ভালভাবে পুনঃ গ্রহণ কিংবা সদ্ব্যবহার সহকারে বিদায় দান,

**সূরা বাকারা (২), আয়াত ২৩০**

অতঃপর যদি সে তালাক প্রদান করে তাহলে এরপরে অন্য স্বামীর সাথে বিবাহিতা না হওয়া পর্যন্ত সে তার জন্য বৈধ হবেনা,

## বৈপরীত্য: ২৩

**সূরা বাকারা (২), আয়াত ২২৯**

আর নিজের দেয়া সম্পদ থেকে কিছু ফিরিয়ে নেয়া তোমাদের জন্য জায়েয নয় তাদের কাছ থেকে।

**সূরা বাকারা (২), আয়াত ২২৯**

যদি উভয়ে আশংকা করে যে, তারা আল্লাহর সীমা স্থির রাখতে পারবেনা। অনন্তর তোমরা যদি আশংকা কর যে, আল্লাহর নির্দেশ ঠিক রাখতে পারবেনা, সেই অবস্থায় স্ত্রী নিজের মুক্তি লাভের জন্য কিছু বিনিময় দিলে তাতে উভয়ের কোন দোষ নেই;

## বৈপরীত্য: ২৪

**সূরা বাকারা (২), আয়াত ২৩৩**

যে ব্যক্তি দুধপান কাল পূর্ণ করাতে ইচ্ছুক তার জন্য মায়েরা নিজেদের সন্তানদেরকে পূর্ণ দু' বৎসরকাল স্তন্য দান করবে।

**সূরা বাকারা (২), আয়াত ২৩৩**

কিন্তু যদি তারা পরস্পর পরামর্শ ও সম্মতি অনুসারে স্তন্য ত্যাগ করাতে ইচ্ছা করে তাতে উভয়ের কোন দোষ নেই;

## বৈপরীত্য: ২৫

**সূরা বাকারা (২), আয়াত ২৪০**

আর তোমাদের মধ্য থেকে যারা মারা যাবে এবং স্ত্রীদেরকে রেখে যাবে, তারা তাদের স্ত্রীদের জন্য এক বছরের ভরণ-পোষণের ওসিয়ত করবে বের না করে দিয়ে;

### সূরা বাকারা (২), আয়াত ২৩৪

আর তোমাদের মধ্য থেকে যারা মারা যাবে এবং স্ত্রীদেরকে রেখে যাবে, তাদের স্ত্রীগণ চার মাস দশ দিন অপেক্ষায় থাকবে।

## বৈপরীত্য: ২৬

### সূরা বাকারা (২), আয়াত ২৫৬

দীনের ব্যাপারে কোন জবরদস্তি কিংবা বাধ্যবাধকতা নেই। নিশ্চয়ই ভ্রান্তি হতে সুপথ প্রকাশিত হয়েছে।

### সূরা আত তওবা (৯), আয়াত ৫

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ২৭

### সূরা বাকারা (২), আয়াত ২৮৬

আল্লাহ কোন ব্যক্তির উপর তার সাধ্যের অতিরিক্ত কিছু আরোপ করেন না,

### সূরা বাকারা (২), আয়াত ১৮৫

তোমাদের পক্ষে যা সহজসাধ্য আল্লাহ তা’ই ইচ্ছা করেন ও তোমাদের পক্ষে যা দুঃসাধ্য তা ইচ্ছা করেন না,

# অধ্যায়-০২: সূরা আল ইমরান (০৩) (ইমরানের পরিবার)

## বৈপরীত্য: ২৮

**সূরা আল ইমরান (৩), আয়াত ২০**

অতঃপর যদি তারা আত্মসমর্পণ করে তবে নিশ্চয়ই তারা পথ পাবে আর তারা যদি মুখ ফিরিয়ে নেয়, তবে তোমার দায়িত্ব শুধু প্রচার করা।

**সূরা আত তওবা (৯), আয়াত ৫**

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ২৯

**সূরা আল ইমরান (৩), আয়াত ২৮**

তবে যদি তোমরা তাদের পক্ষ থেকে কোন অনিষ্টের আশঙ্কা কর, তবে তাদের সাথে সাবধানতার সাথে থাকবে আল্লাহ তা'আলা তাঁর সম্পর্কে তোমাদের সতর্ক করেছেন।

**সূরা আত তওবা (৯), আয়াত ৫**

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ৩০

**সূরা আল ইমরান (৩), আয়াত ৮৬,**

আল্লাহ কীরূপে সেই সম্প্রদায়কে সুপথ দেখাবেন যারা ঈমান আনার পর, এ রসূলকে সত্য বলে স্বীকার করার পর এবং তাদের নিকট সুস্পষ্ট দলীল আসার পর কুফরী করে? বস্তুতঃ আল্লাহ যালিম কওমকে পথ দেখান না।

**সূরা আল ইমরান (৩), আয়াত ৮৭,**

এমন লোকের শাস্তি হলো আল্লাহ, ফেরেশতাগণ এবং মানুষ সকলেরই অভিসম্পাত।

**সূরা আল ইমরান (৩), আয়াত ৮৮**

সর্বক্ষণই তারা তাতে থাকবে। তাদের আযাব হালকাও হবে না এবং তার এত অবকাশও পাবে না।

**সূরা আল ইমরান (৩), আয়াত ৮৯**

কিন্তু যারা অতঃপর তওবা করে নেবে এবং সৎকাজ করবে তারা ব্যতীত, নিশ্চয় আল্লাহ ক্ষমাশীল ও পরম দয়ালূ।

## বৈপরীত্য: ৩১

**সূরা আল ইমরান (৩), আয়াত ৯৭,**

আর এ ঘরের হজ্ব করা হলো মানুষের উপর আল্লাহর প্রাপ্য;

**সূরা আল ইমরান (৩), আয়াত ৯৭**

যে লোকের সামর্থ রয়েছে এ পর্যন্ত পৌছার।

## বৈপরীত্য: ৩২

**সূরা আল ইমরান (৩), আয়াত ১০২,**

ওহে যারা ঈমান এনেছ! আল্লাহ্‌কে ভয় করো যেমন তাঁকে ভয় করা উচিত, আর তোমরা প্রাণত্যাগ করো না আত্মসমর্পিত না হয়ে।

**সূরা আত তাগাবুন (৬৪), আয়াত ১৬,**

অতএব তোমরা যথাসাধ্য আল্লাহকে ভয় কর, শুন, আনুগত্য কর

## বৈপরীত্য: ৩৩

**সূরা আল ইমরান (৩), আয়াত ১১১,**

যৎসামান্য কষ্ট দেয়া ছাড়া তারা তোমাদের কোনই ক্ষতি করতে পারবে না।

**সূরা আত তওবা (৯), আয়াত ২৯**

তোমরা লড়াই কর আহলে কিতাবের সে সব লোকের সাথে যারা আল্লাহ ও শেষ দিবসে ঈমান রাখে না

## বৈপরীত্য: ৩৪

**সূরা আল ইমরান (৩), আয়াত ১৪৫,**

যে লোক দুনিয়ায় বিনিময় কামনা করবে, আমি তাকে তা দুনিয়াতেই দান করব। পক্ষান্তরে-যে লোক আখেরাতে বিনিময় কামনা করবে, তা থেকে আমি তাকে তাই দেবো।

**সূরা বনী-ইসরাঈল (১৭), আয়াত ১৮**

যে দুনিয়া চায় আমি সেখানে তাকে দ্রুত দিয়ে দেই, যা আমি চাই, যার জন্য চাই।

## বৈপরীত্য: ৩৫

**সূরা আল ইমরান (৩), আয়াত ১৮৬,**

নিশ্চয়ই তোমাদের পরীক্ষা করা হবে তোমাদের ধনসম্পত্তি ও তোমাদের লোকজনের মাধ্যমে, আর নিঃসন্দেহ তোমরা শুনতে পাবে তোমাদের আগে যাদের গ্রন্থ দেয়া হয়েছে তাদের থেকে এবং যারা শরিক করে তাদের থেকে অনেক গালিগালাজ। আর যদি তোমরা ধৈর্য ধারণ করো ও ভয়ভক্তি করো তবে নিশ্চয় সেটি হবে সৎসাহসের কাজ।

## সূরা আত তওবা (৯), আয়াত ২৮

হে ঈমানদারগণ! মুশরিকরা তো অপবিত্র। সুতরাং এ বছরের পর তারা যেন মসজিদুল-হারামের নিকট না আসে।

# অধ্যায়-০৩: সূরা আন নিসা (০৪) (নারী)

## বৈপরীত্য: ৩৬

### সূরা আন নিসা (০৪) আয়াত ৭

মাতা-পিতা এবং আত্মীয়দের রেখে যাওয়া সম্পত্তিতে পুরুষদের অংশ রয়েছে; আর মাতা-পিতা এবং আত্মীয়দের রেখে যাওয়া সম্পত্তিতে নারীদেরও অংশ আছে, তা অল্পই হোক আর বেশিই হোক, এক নির্ধারিত অংশ।

### সূরা আন নিসা (০৪) আয়াত ৮

সম্পতি বন্টনের সময় যখন আত্নীয়-স্বজন, এতীম ও মিসকীন উপস্থিত হয়, তখন তা থেকে তাদের কিছু খাইয়ে দাও এবং তাদের সাথে কিছু সদালাপ করো। (৮)

### সূরা আন নিসা (৪), আয়াত ১১

আল্লাহ তোমাদেরকে তোমাদের সন্তানদের সম্পর্কে আদেশ করেনঃ একজন পুরুষের অংশ দু'জন নারীর অংশের সমান। অতঃপর যদি শুধু নারীই হয় দু' এর অধিক, তবে তাদের জন্যে ঐ মালের তিন ভাগের দুই ভাগ যা ত্যাগ করে মরে এবং যদি একজনই হয়, তবে তার জন্যে অর্ধেক। মৃতের পিতা-মাতার মধ্য থেকে প্রত্যেকের জন্যে ত্যাজ্য সম্পত্তির ছয় ভাগের এক ভাগ, যদি মৃতের পুত্র থাকে। যদি পুত্র না থাকে এবং পিতা-মাতাই ওয়ারিস হয়, তবে মাতা পাবে তিন ভাগের এক ভাগ। অতঃপর যদি মৃতের কয়েকজন ভাই থাকে, তবে তার মাতা পাবে ছয় ভাগের এক ভাগ ওছিয়্যতের পর, যা করে মরেছে কিংবা ঋণ পরিশোধের পর। তোমাদের পিতা ও পুত্রের মধ্যে কে তোমাদের জন্যে অধিক উপকারী তোমরা জান না। এটা আল্লাহ কতৃক নির্ধারিত অংশ নিশ্চয় আল্লাহ সর্বজ্ঞ, রহস্যবিদ।

## বৈপরীত্য: ৩৭

**সূরা আন নিসা (০৪) আয়াত ১০**

যারা এতীমদের অর্থ-সম্পদ অন্যায়ভাবে খায়, তারা নিজেদের পেটে আগুনই ভর্তি করেছে এবং সত্ত্বরই তারা অগ্নিতে প্রবেশ করবে।

**সূরা আন নিসা (০৪) আয়াত ৬**

আর এতীমদের প্রতি বিশেষভাবে নজর রাখবে, যে পর্যন্ত না তারা বিয়ের বয়সে পৌঁছে। যদি তাদের মধ্যে বুদ্ধি-বিবেচনার উন্মেষ আঁচ করতে পার, তবে তাদের সম্পদ তাদের হাতে অর্পন করতে পার। এতীমের মাল প্রয়োজনাতিরিক্ত খরচ করো না বা তারা বড় হয়ে যাবে মনে করে তাড়াতাড়ি খেয়ে ফেলো না। যারা স্বচ্ছল তারা অবশ্যই এতীমের মাল খরচ করা থেকে বিরত থাকবে। আর যে অভাবগ্রস্ত সে সঙ্গত পরিমাণ খেতে পারে।

## বৈপরীত্য: ৩৮

**সূরা আন নিসা (০৪) আয়াত ৯**

আর তাদের ভয় করা উচিৎ যে, যদি তারা তাদের পেছনে অসহায় সন্তান রেখে যেত, তাহলে তারা তাদের বিষয়ে উদ্বিগ্ন হত। সুতরাং তারা যেন আল্লাহকে ভয় করে এবং যেন সঠিক কথা বলে।

**সূরা বাকারা (২), আয়াত ১৮২**

যদি কেউ ওসীয়তকারীর পক্ষ থেকে আশংকা করে পক্ষপাতিত্বের অথবা কোন অপরাধমূলক সিদ্ধান্তের এবং তাদের মধ্যে মীমাংসা করে দেয়, তবে তার কোন গোনাহ হবে না।

## বৈপরীত্য: ৩৯

**সূরা আন নিসা (০৪) আয়াত ১৫**

আর তোমাদের নারীদের মধ্যে যারা অশ্লীল আচরণ করে তাদের বিরুদ্ধে তোমাদের মধ্যে থেকে চারজন সাক্ষী ডাকো, তারা যদি সাক্ষ্য দেয় তবে তাদের ঘরের ভেতরে আটক করে রাখো যে পর্যন্ত না মৃত্যু তাদের উপরে ঘনিয়ে আসে,

**সূরা আন নিসা (০৪) আয়াত ১৫**

অথবা আল্লাহ্ তাদের জন্য পথ করে দেন।

## বৈপরীত্য: ৪০

**সূরা আন নিসা (০৪) আয়াত ১৬**

তোমাদের মধ্য থেকে যে দু'জন সেই কুকর্মে লিপ্ত হয়, তাদেরকে শাস্তি প্রদান কর।

**সূরা আন নূর (২৪) আয়াত ২**

ব্যভিচারিণী নারী ব্যভিচারী পুরুষ; তাদের প্রত্যেককে একশ' করে বেত্রাঘাত কর।

## বৈপরীত্য: ৪১

**সূরা আন নিসা (০৪) আয়াত ১৭**

নিশ্চয়ই যারা অজ্ঞতাবশতঃ মন্দ কাজ ক'রে বসে, তৎপর সত্বর তাওবাহ করে, এরাই তারা যাদের তাওবাহ আল্লাহ কবূল করেন।

**সূরা আন নিসা (০৪) আয়াত ১৮**

আর তাদের জন্য কোন ক্ষমা নেই যারা ঐ পর্যন্ত পাপ করতে থাকে যখন তাদের কারও নিকট মৃত্যু উপস্থিত হয় তখন বলে, নিশ্চয়ই আমি এখন ক্ষমা প্রার্থনা করছি এবং তাদের জন্যও ক্ষমা নয় যারা অবিশ্বাসী অবস্থায় মৃত্যুমুখে পতিত হয়েছে;

## বৈপরীত্য: ৪২

**সূরা আন নিসা (০৪) আয়াত ১৯**

বলপূর্বক নারীদেরকে উত্তরাধিকারে গ্রহন করা তোমাদের জন্যে হালাল নয় এবং তাদেরকে আটক রেখো না যাতে তোমরা তাদেরকে যা প্রদান করেছ তার কিয়দংশ নিয়ে নাও;

**সূরা আন নিসা (০৪) আয়াত ১৯**

যদি না তারা সুস্পষ্ট ব্যভিচার করে।

## বৈপরীত্য: ৪৩

**সূরা আন নিসা (০৪) আয়াত ২২**

যে নারীকে তোমাদের পিতা-পিতামহ বিবাহ করেছে তোমরা তাদের বিবাহ করো না।

**সূরা আন নিসা (০৪) আয়াত ২২**

অবশ্য যা ইতিমধ্যে ঘটে গেছে তা ব্যতীত।

## বৈপরীত্য: ৪৪

**সূরা আন নিসা (০৪) আয়াত ২২**

যে নারীকে তোমাদের পিতা-পিতামহ বিবাহ করেছে তোমরা তাদের বিবাহ করো না।

**সূরা আন নিসা (০৪) আয়াত ২২**

অবশ্য যা ইতিমধ্যে ঘটে গেছে তা ব্যতীত।

## বৈপরীত্য: ৪৫

**সূরা আন নিসা (০৪) আয়াত ২৩**

তোমাদের জন্য অবৈধ করা হয়েছে - তোমাদের মাতৃগণ, কন্যাগণ, ভগ্নিগণ, ফুফুগণ, খালাগণ, ভ্রাতৃকন্যাগণ, ভগ্নির কন্যাগণ, তোমাদের সেই মাতৃগণ যারা তোমাদেরকে স্তন্য দান করেছে, তোমাদের দুগ্ধ ভগ্নিগণ, তোমাদের স্ত্রীদের মাতৃগণ, তোমরা যাদের অভ্যন্তরে উপনীত হয়েছ সেই স্ত্রীদের যে সকল কন্যা তোমাদের ক্রোড়ে অবস্থিত; কিন্তু যদি তোমরা তাদের মধ্যে উপনীত না হয়ে থাক তাহলে তোমাদের জন্য কোন অপরাধ নেই; এবং ঔরসজাত পুত্রদের পত্নীগণ;

**সূরা আন নিসা (০৪) আয়াত ২৩**

তবে অতীতে যা হয়ে গেছে তা ভিন্ন কথা।

## বৈপরীত্য: ৪৬

**সূরা আন নিসা (০৪) আয়াত ২৪**

তোমরা তোমাদের অর্থের বিনিময়ে তাদেরকে চাইবে বিবাহ করে, অবৈধ যৌনাচারে লিপ্ত হয়ে নয়।

**সূরা আল মু'মিনূন (২৩) আয়াত ৫**

তবে তাদের স্ত্রী ও মালিকানাভুক্ত দাসীদের ক্ষেত্রে সংযত না রাখলে তারা তিরস্কৃত হবে না।

## বৈপরীত্য: ৪৭

**সূরা আন নিসা (০৪) আয়াত ৩৩**

আর যাদের সঙ্গে তোমাদের ডান হাতের দ্বারা অঙ্গীকার করেছ তাদের ভাগ তা হলে প্রদান করো।

### সূরা আল আনফাল (৮) আয়াত ৭৫

আর যারা ঈমান এনেছে পরবর্তী পর্যায়ে এবং ঘর-বাড়ী ছেড়েছে এবং তোমাদের সাথে সম্মিলিত হয়ে জেহাদ করেছে, তারাও তোমাদেরই অন্তর্ভুক্ত। বস্তুতঃ যারা আত্নীয়, আল্লাহর বিধান মতে তারা পরস্পর বেশী হকদার।

## বৈপরীত্য: ৪৮

### সূরা আন নিসা (০৪) আয়াত ৪৭

ওহে যাদেরকে কিতাব দেয়া হয়েছে, আমি যা নাযিল করেছি, তার উপর তোমরা ঈমান আন, যা তোমাদের কাছে যা আছে তার সমর্থক আমি তোমাদের মুখগুলোকে বিকৃত করে সেগুলোকে পিছনের দিকে ফিরিয়ে দেয়ার পূর্বে (ঈমান আন), কিংবা শনিবারওয়ালাদেরকে যেমন অভিসম্পাত করেছিলাম, এদেরকেও তেমনি অভিসম্পাত করার পূর্বে।

### সূরা আল বাকারা (২) আয়াত ২১৬

তোমাদের উপর যুদ্ধ ফরয করা হয়েছে, অথচ তা তোমাদের কাছে অপছন্দনীয়। পক্ষান্তরে তোমাদের কাছে হয়তো কোন একটা বিষয় পছন্দসই নয়, অথচ তা তোমাদের জন্য কল্যাণকর।

## বৈপরীত্য: ৪৯

### সূরা আন নিসা (০৪) আয়াত ২৯

হে ঈমানদারগণ! তোমরা একে অপরের সম্পদ অন্যায়ভাবে গ্রাস করো না।

### সূরা আন নূর (২৪) আয়াত ৬১

অন্ধের জন্য দোষ নেই, খোঁড়ার জন্য দোষ নেই, আর দোষ নেই রোগীর জন্য এবং তোমাদের নিজেদের জন্যও দোষ নেই আহার করায় নিজেদের গৃহে অথবা তোমাদের পিতাদের গৃহে,

## বৈপরীত্য: ৫০

**সূরা আন নিসা (০৪) আয়াত ৪৩**

হে মুমিনগণ! নেশাগ্রস্ত অবস্থায় সালাতের কাছেও যেওনা, যখন নিজের উচ্চারিত বাক্যের অর্থ নিজেই বুঝতে সক্ষম নও - এ অবস্থায় অথবা গোসল যরুরী হলে তা সমাপ্ত না করে সালাতের জন্য দান্ডায়মান হয়োনা। কিন্তু মুসাফির অবস্থার কথা স্বতন্ত্র। যদি তোমরা পীড়িত হও, কিংবা প্রবাসে অবস্থান কর অথবা তোমাদের মধ্যে কেহ পায়খানা হতে প্রত্যাগত হয় কিংবা রমণী স্পর্শ করে এবং পানি না পাওয়া যায় তাহলে বিশুদ্ধ মাটির অন্বেষণ কর, তদ্বারা তোমাদের মুখমন্ডল ও হস্তসমূহ মুছে ফেল; নিশ্চয়ই আল্লাহ মার্জনাকারী, ক্ষমাশীল।

**সূরা আল বাকারা (২) আয়াত ২১৯**

মাদক দ্রব্য ও জুয়া খেলা সম্বন্ধে তারা তোমাকে জিজ্ঞেস করছে। তুমি বলঃ এ দু'টোর মধ্যে গুরুতর পাপ রয়েছে এবং কোন কোন লোকের (কিছু) উপকার আছে, কিন্তু ও দু'টোর লাভ অপেক্ষা পাপই গুরুতর; তারা তোমাকে (আরও) জিজ্ঞেস করছে, তারা কি (পরিমান) ব্যয় করবে? তুমি বলঃ যা তোমাদের উদ্ধৃত্ত;

## বৈপরীত্য: ৫১

**সূরা আন নিসা (০৪) আয়াত ৬৩**

অতএব, আপনি ওদেরকে উপেক্ষা করুন এবং ওদেরকে সদুপদেশ দিয়ে এমন কোন কথা বলুন যা তাদের জন্য কল্যাণকর।

### সূরা আত তওবা (৯), আয়াত ৫

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ৫২

### সূরা আন নিসা (০৪) আয়াত ৬৪

আর সেসব লোক যখন নিজেদের অনিষ্ট সাধন করেছিল, তখন যদি আপনার কাছে আসত অতঃপর আল্লাহর নিকট ক্ষমা প্রার্থনা করত এবং রসূলও যদি তাদেরকে ক্ষমা করিয়ে দিতেন। অবশ্যই তারা আল্লাহকে ক্ষমাকারী, মেহেরবানরূপে পেত।

### সূরা আত তওবা (৯), আয়াত ৮০

তুমি তাদের জন্য ক্ষমা প্রার্থনা কর আর না কর। যদি তুমি তাদের জন্য সত্তর বারও ক্ষমাপ্রার্থনা কর, তথাপি কখনোই তাদেরকে আল্লাহ ক্ষমা করবেন না।

### সূরা আল মুনাফিকূন (৬৩), আয়াত ৬

তুমি তাদের জন্য ক্ষমা প্রার্থনা কর অথবা না কর, উভয়ই তাদের জন্য সমান। আল্লাহ তাদেরকে কখনও ক্ষমা করবেন না।

## বৈপরীত্য: ৫৩

### সূরা আন নিসা (০৪) আয়াত ৭১

হে ঈমানদারগণ! নিজেদের অস্ত্র তুলে নাও এবং পৃথক পৃথক সৈন্যদলে কিংবা সমবেতভাবে বেরিয়ে পড়।

### সূরা আত তওবা (৯), আয়াত ১২২

আর মুমিনদের জন্য সংগত নয় যে, তারা সকলে একসঙ্গে অভিযানে বের হবে। অতঃপর তাদের প্রতিটি দল থেকে কিছু লোক কেন বের হয় না, যাতে তারা দীনের গভীর জ্ঞান আহরণ করতে পারে

## বৈপরীত্য: ৫৪

### সূরা আন নিসা (০৪) আয়াত ৮০

কেউ মুখ ফিরিয়ে নিলে (জোরপূর্বক তাকে সৎপথে আনার জন্য) আমি তোমাকে তাদের প্রতি পাহারাদার করে পাঠাইনি।

### সূরা আত তওবা (৯), আয়াত ৫

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ৫৫

### সূরা আন নিসা (০৪) আয়াত ৮১

কিন্তু যখন তারা তোমার নিকট হতে বের হয়ে যায় তখন তাদের একদল, তুমি যা বল তার বিরুদ্ধে পরামর্শ করে; এবং তারা যা পরামর্শ করে আল্লাহ তা লিপিবদ্ধ করেন; অতএব তাদের প্রতি নিস্পৃহ হও এবং আল্লাহর উপর নির্ভর কর;

### সূরা আত তওবা (৯), আয়াত ৫

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ৫৬

**সূরা আন নিসা (০৪) আয়াত ৯০**

তবে (তাদেরকে হত্যা করো না) যারা মিলিত হয় এমন কওমের সাথে, যাদের মধ্যে ও তোমাদের মধ্যে সন্ধিচুক্তি রয়েছে।

**সূরা আত তওবা (৯), আয়াত ৫**

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ৫৭

**সূরা আন নিসা (০৪) আয়াত ৯১**

অচিরেই তুমি এরূপও প্রাপ্ত হবে, যারা তোমাদের দিক হতে ও স্বীয় সম্প্রদায় হতে শান্তির সাথে থাকতে ইচ্ছা করে,

**সূরা আত তওবা (৯), আয়াত ৫**

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ৫৮

**সূরা আন নিসা (০৪) আয়াত ৯২**

যদি নিহত ব্যক্তি তোমাদের শত্রু সম্প্রদায়ের অন্তর্গত হয়, তবে মুসলমান ক্রীতদাস মুক্ত করবে এবং যদি সে তোমাদের সাথে চুক্তিবদ্ধ কোন সম্প্রদায়ের অন্তর্গত হয়,

### সূরা আত তওবা (৯), আয়াত ১

সম্পর্কচ্ছেদ করা হল আল্লাহ ও তাঁর রসূলের পক্ষ থেকে সেই মুশরিকদের সাথে, যাদের সাথে তোমরা চুক্তিবদ্ধ হয়েছিলে।

## বৈপরীত্য: ৫৯

### সূরা আন নিসা (০৪) আয়াত ৯৩

যে ব্যক্তি স্বেচ্ছাক্রমে মুসলমানকে হত্যা করে, তার শাস্তি জাহান্নাম, তাতেই সে চিরকাল থাকবে।

### সূরা আন নিসা (০৪) আয়াত ১১৬

নিশ্চয় আল্লাহ তাকে ক্ষমা করেন না, যে তাঁর সাথে কাউকে শরীক করে। এছাড়া যাকে ইচ্ছা, ক্ষমা করেন।

### সূরা আন নিসা (০৪) আয়াত ৪৮

নিশ্চয়ই আল্লাহ তাঁর সাথে অংশী স্থাপনকারীকে ক্ষমা করবেননা এবং তদ্ব্যতীত যাকে ইচ্ছা ক্ষমা করবেন

## বৈপরীত্য: ৬০

### সূরা আন নিসা (০৪) আয়াত ১৪৫

মুনাফিকরা থাকবে জাহান্নামের সর্বনিম্ন স্তরে, তুমি তাদের জন্য কক্ষনো কোন সাহায্যকারী পাবে না।

### সূরা আন নিসা (০৪) আয়াত ১৪৬

তবে যারা তাওবা করে নিজদেরকে শুধরে নেয়, আল্লাহকে দৃঢ়ভাবে আঁকড়ে ধরে এবং আল্লাহর জন্য নিজদের দীনকে খালেস করে, তারা মুমিনদের সাথে থাকবে।

## বৈপরীত্য: ৬১

### সূরা আন নিসা (০৪) আয়াত ৮৪

কাজেই আল্লাহর পথে যুদ্ধ কর, তোমাকে শুধু তোমার নিজের জন্য দায়ী করা হবে,

### সূরা আন নিসা (০৪) আয়াত ৮৮

অনন্তর তোমাদের কি হয়েছে যে, তোমরা মুনাফিকদের সম্বন্ধে দুই দল হলে? এবং তারা যা অর্জন করেছে তজ্জন্য আল্লাহ তাদেরকে প্রত্যাখ্যান করেছেন; আল্লাহ যাকে পথভ্রষ্ট করেন তুমি কি তাকে পথ প্রদর্শন করতে চাও? এবং আল্লাহ যাকে পথভ্রষ্ট করেছেন বস্তুতঃ তুমি তার জন্য কোনই পথ পাবেনা।

### সূরা আত তওবা (৯), আয়াত ৫

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

# অধ্যায়-০৪: সূরা আল মায়িদাহ (০৫) (খাবার টেবিল)

## বৈপরীত্য: ৬২

**সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ২**

হে ঈমানদারগণ! তোমরা আল্লাহর নিদর্শনাবলী, নিষিদ্ধ মাসগুলি, কুরবানীর পশুগুলির গলায় ব্যবহৃত চিহ্নগুলি এবং যারা তাদের রবের সন্তুষ্টি ও অনুগ্রহ পাবার জন্য সম্মানিত ঘরে যাবার ইচ্ছা করে তাদের অবমাননা করা বৈধ মনে করনা।

**সূরা আত তওবা (৯), আয়াত ৫**

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ৬৩

**সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ১৩**

অতএব, আপনি তাদেরকে ক্ষমা করুন এবং মার্জনা করুন। আল্লাহ অনুগ্রহকারীদেরকে ভালবাসেন।

**সূরা আত তওবা (৯), আয়াত ২৯**

তোমরা যুদ্ধ কর আহলে-কিতাবের ঐ লোকদের সাথে, যারা আল্লাহ ও রোজ হাশরে ঈমান রাখে না, আল্লাহ ও তাঁর রসূল যা হারাম করে দিয়েছেন তা হারাম করে না এবং গ্রহণ করে না সত্য ধর্ম,

## বৈপরীত্য: ৬৪

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ৩৩

যারা আল্লাহ ও তাঁর রসূলের সাথে সংগ্রাম করে এবং দেশে হাঙ্গামা সৃষ্টি করতে সচেষ্ট হয়, তাদের শাস্তি হচ্ছে এই যে, তাদেরকে হত্যা করা হবে অথবা শূলীতে চড়ানো হবে অথবা তাদের হস্তপদসমূহ বিপরীত দিক থেকে কেটে দেয়া হবে অথবা দেশ থেকে বহিষ্কার করা হবে।

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ৩৪

কিন্তু যারা তোমাদের গ্রেফতারের পূর্বে তওবা করে; জেনে রাখ, আল্লাহ ক্ষমাকারী, দয়ালু।

## বৈপরীত্য: ৬৫

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ৪২

অতএব, তারা যদি আপনার কাছে আসে, তবে হয় তাদের মধ্যে ফয়সালা করে দিন, না হয় তাদের ব্যাপারে নির্লিপ্ত থাকুন।

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ৪৯

আর আমি নির্দেশ দিচ্ছি যে, তুমি তাদের পারস্পরিক ব্যাপারে এই প্রেরিত কিতাব অনুযায়ী মীমাংসা করবে এবং তাদের প্রবৃত্তি অনুযায়ী কাজ করবেনা,

## বৈপরীত্য: ৬৬

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ৯৯

রসূলের দায়িত্ব শুধু পৌছিয়ে দেওয়া। আল্লাহ জানেন, যা কিছু তোমরা প্রকাশ্যে কর এবং যা কিছু গোপন কর।

### সূরা আত তওবা (৯), আয়াত ৫

তাদের সাথে যুদ্ধ কর এবং হত্যা কর, তাদেরকে ধরে ফেল, তাদেরকে অবরোধ করে রাখো এবং তাদের সন্ধানে ঘাঁটিসমূহে অবস্থান কর। অতঃপর যদি তারা তাওবাহ করে, সালাত আদায় করে এবং যাকাত প্রদান করে তাহলে তাদের পথ ছেড়ে দাও।

## বৈপরীত্য: ৬৭

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ১০৫

হে মুমিনগণ, তোমাদের উপর তোমাদের নিজদের দায়িত্ব। যারা পথভ্রষ্ট হয়েছে তারা তোমাদের কোন ক্ষতি করতে পারবেনা

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ১০৫

যদি তোমরা পথনির্দেশ মেনে চল।

## বৈপরীত্য: ৬৮

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ১০৬

হে মু'মিনগণ! যখন তোমাদের মধ্যে কারও মৃত্যু আসন্ন হয় তখন অসীয়াত করার সময় তোমাদের মধ্য হতে দু'জন লোক সাক্ষী থাকা সঙ্গত। এই দু'ব্যক্তি হবে দীনদার এবং তোমাদের মধ্য হতে; অথবা ভিন্ন সম্প্রদায় হতে দু'জন হবে,

### সূরা আত ত্বালাক (৬৫) আয়াত ২

তোমাদের মধ্য হতে দু'জন ন্যায় পরায়ণ লোককে সাক্ষী রাখবে; তোমরা আল্লাহর জন্য সঠিক সাক্ষ্য দিও।

## বৈপরীত্য: ৬৯

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ১০৭

অতঃপর যদি জানা যায় যে, তারা কোনো পাপে জড়িত হয়ে পড়েছিল তাদের মধ্য হতে সর্বাপেক্ষা নিকটতম অপর দু’ব্যক্তি তাদের স্থলাভিষিক্ত হবে,

### সূরা আত ত্বালাক (৬৫) আয়াত ২

অতঃপর যখন তাদের (‘ইদ্দাতের) সময়কাল এসে যায়, তখন তাদেরকে ভালভাবে (স্ত্রী হিসেবে) রেখে দাও, অথবা ভালভাবে তাদেরকে বিচ্ছিন্ন করে দাও। আর তোমাদের মধ্যেকার দু’জন ন্যায়পরায়ণ লোককে সাক্ষী রাখ।

## বৈপরীত্য: ৭০

### সূরা আল মায়িদাহ (০৫) আয়াত ১০৮

এটি এ বিষয়ের নিকটতম উপায় যে, তারা ঘটনাকে সঠিকভাবে প্রকাশ করবে অথবা আশঙ্কা করবে যে, তাদের কাছ থেকে কসম নেয়ার পর আবার কসম চাওয়া হবে।

### সূরা আত ত্বালাক (৬৫) আয়াত ২

আর তোমাদের মধ্যেকার দু’জন ন্যায়পরায়ণ লোককে সাক্ষী রাখ।

